# হাসিখুসি

যোগীন্দ্রনাথ সরকার



প্রথম ভাগ



পশ্চিমবঙ্গের ডিরেক্টর মহোদয় কর্তৃক উচ্চ, মধ্য ও প্রাথমিক বিদ্যালয়সমূহের প্রথম শ্রেণীর জন্য অনুমোদিত।
(vide Notification No 3 T B. dt 8 Nov. 1962)

# হাসিখুসি



## প্রথম ভাগ

যোগীন্দ্রনাথ সরকার





শৈব্যা গ্রন্থন বিভাগ
৮/১এ শ্যামাচরণ দে স্ট্রীট, কলি-৭৩

# হাসিখুসি

৪.৪

## স্বরবর্ণ

৯৯২২





অ অজগর আসছে তেড়ে



আ আমটি আমি খাব পেড়ে



ই ইঁদুর-ছানা ভয়ে মরে



ঈ ঈগল পাখি পাছে ধরে



উ উট চলেছে মুখটি তুলে




ঊ [দীর্ঘ] ঊ-টি আছে ঝুলে



ঋ ঋষি মশাই ব'সে পূজায়



ঌ ঌকার যেন ডিগবাজি খায়



এ এক্কা গাড়ি খুব ছুটেছে



ঐ ঐ দেখ ভাই চাঁদ উঠেছে



ও ওল খেও না, ধ'রবে গলা



ঔ ঔষধ খেতে মিছে বলা

অ আ ই ঈ

উ ঊ ঋ ঌ

এ ঐ ও ঔ

# ব্যঞ্জনবর্ণ





ক কাকাতুয়ার মাথায় ঝুঁটি



খ খেঁকশিয়ালী পালায় ছুটি



গ গরু-বাছুর দাঁড়িয়ে আছে



ঘ ঘুঘু পাখি ডাকছে গাছে





ঙ ঙ নৌকা, মাঝি ব্যাঙ

চ চিতাবাঘের সরু ঠ্যাঙ





ছ ছাগল-ছানা লাফিয়ে চলে

জ জাহাজ ভাসে সাগর-জলে





ঝ ঝাড়ু হাতে এল কানাই

ঞ ঞ চ'ড়ে নাচছে দু'ভাই



ট টিয়াপাখির ঠোঁটটি লাল



ঠ ঠাকুরদাদার শুকনো গাল



ড ডুলি কাঁধে বেহারা যায়



ঢ ঢুলি-ভায়া ঢোলক বাজায়




ণ (মূর্ধন্য) ণ নাকের 'পরে



ত তিমি আপন শিকার ধরে



থ থালা ভরা আছে মিঠাই



দ দোয়াত আছে, কালি নাই



ধ ধোপা কেমন কাপড় কাচে



ন নাপিত-ভায়া দাড়ি চাঁচে



প পাখির বাসা হাওয়ায় নড়ে



ফ ফোয়ারা হতে জল পড়ে



ব বুলবুলিটির মুখটি কাল



ভ ভালুক জানে বাসতে ভাল



ম ময়ূর নাচে পেখম ধ'রে



য যাঁতা ঘোরে হাতের জোরে



র রাজহাঁসটির গলা সরু



ল লাঠির চোটে পালায় গরু



ব বাঘের যত সাহস চোখে



শ শকুন কাঁদে গরুর শোকে



ষ ষাঁড় ছুটেছে পুকুর-পাড়ে



স সিংহ রাগে কেশর নাড়ে



হ হাসিমুখটি দেখতে বেশ




ড় ড়-এর দফা হল শেষ



ঢ় ঢ়–এর মাথা কামড়ে খায়



ৎ [খণ্ড] ৎ ঐ পুষির গায়



য় য় ছিল তাই গেল বেঁচে



ং [অনুস্বার] ং-টি হারিয়ে গেছে



ঃ (বিসর্গ) ঃ–এর ভুঁড়ো পেট



ঁ (চন্দ্রবিন্দু) ঁ – র মাথা হেঁট

| | | | | |
|---|---|---|---|---|
| ক | খ | গ | ঘ | ঙ |
| চ | ছ | জ | ঝ | ঞ |
| ট | ঠ | ড | ঢ | ণ |
| ত | থ | দ | ধ | ন |
| প | ফ | ব | ভ | ম |
| য | র | ল | ব | শ |
| ষ | স | হ | ড় | ঢ় |
| য় | ৎ | ং | ঃ | ঁ |



কাক ডাকে—কা কা, আগে **অ** পরে **আ**



খোকা হাসে—হি হি, [হ্রস্ব] **ই** [দীর্ঘ] **ঈ**



ঘুঘু করে ঘু ঘু [হ্রস্ব] **উ** [দীর্ঘ] **ঊ**



রুই কাত্‌লা জোড়া কৈ **ঋ ঌ এ ঐ**



ভুলো ডাকে—ভৌ ভৌ বাকী শুধু **ও ঔ**



এস বাবা, পড় ব'সে **ক খ গ,**
এই দেখ **ঘ** আর **ঙ চ ছ ।**
(বর্গীয়) **জ** আর **ঝ** চিনে শেষে,
**ট ঠ ড ঢ** চেনো হেসে হেসে।
আর যত বাকি থাকে, হবে তাহা কাল,
সবগুলি চেনা হ'লে ছবি পাবে লাল !



বর্ণযোজনা

ধন ধন ধন
নধর গঠন
নয়ন উজল
শত শতদল !



আকারযোগ [আ—া]

শশা আর কলা খাও
খাও পাকা আম,
আনারস ডাব আতা
আর কাল জাম ।



ইকারযোগ [ই—ি]

কচি কচি গালভরা
খিল্ খিল্ হাসি—
আমি বড়ই ভালবাসি !



ঈকারযোগ [ঈ—ী]

তাই তাই তাই,
মাসীর বাড়ি যাই ;
মাসীর বাড়ি ভারি মজা
কিল চড় নাই ।



উকারযোগ [উ—ু]

খুকুর পুতুল টুক্‌টুক্
দুধ খায় চুক্‌চুক্ !



ঊকারযোগ [ঊ—ূ]

নূতন ভূষণ গায়
রূপার নূপুর পায়,
ময়ূর মিটি মিটি চায় ।



ঋকারযোগ [ঋ—ৃ]

কৃশ বৃষ ধায়,
শৃগাল তাকায় ।



একারযোগ [এ—ে]

কে ধরেছে, কে মেরেছে,
কে দিয়েছে গাল ?
যাদুর গুণের বালাই নিয়ে
মরে যেন সে কাল ।





## ঐকারযোগ [ঐ—ৈ]

খৈ আর দৈ দাও
বৈ রাখ তুলে ;
কৈ-মাছ ভাজা খেতে
শৈল গেছে ভুলে ।

## ওকারযোগ [ও—ো]

খোকা আমাদের সোনা
সেক্‌রা ডেকে মোহর কেটে
গড়িয়ে দেবো দানা—
তোমরা কেউ কোরো না মানা !





## ঔকারযোগ [ঔ—ৌ]

গৌর মাঝি হাল ধরেছে,
চৌদিকেতে পাল ;
এই নৌকা চ'ড়ে দাদা
বৌ আনবে কাল !

## অনুস্বারযোগ [ং]

সিংহ মশাই, সিংহ মশাই
মাংস যদি চাও,
রাজহংস দেবো খেতে
হিংসা ভুলে যাও ।





## বিসর্গযোগ [ঃ]

আঃ, কি আরাম !
এস দুঃখীরাম !
উঃ, কি শীত !
ক'ষে গাও গীত !

## চন্দ্রবিন্দুযোগ [ঁ]

বাঁশবনের কাছে,
ভুঁড়োশিয়ালী নাচে ;
তার গোঁফজোড়াটি পাকা,
মাথায় কনক-চাঁপা !

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ০ |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| এক | দুই | তিন | চার | পাঁচ | ছয় | সাত | আট | নয় | শূন্য |



বাঃ কি মজা ! এক, দুই, তিন, চার, পাঁচ, ছয়, সাত, আট, নয় ও শূন্যতে মিলে কেমন সং সেজেছে, দেখ ! কেউ হাত, কেউ পা, কেউ চোখ, কেউ নাক, কেউ কান, কেউ ঠোঁট, কেউ বা মাথা ও ভুঁড়ি সেজেছে। হাতে আবার তলোয়ার। রকম দেখে আর বাঁচি নে ! বেশ মজা, না !

# ছবি আঁকা

খুকুরাণী,     খুকুরাণী
করছ তুমি কি ?



এই দেখ না,     কেমন আমি
ছবি এঁকেছি ।

# দেড় বছরের মিনি



দেড় বছরের মেয়ে মিনির রকম-সকম দেখলে হাসি পায়। মুখ দিয়ে এখনো ভাল ক'রে কথা ফোটে না, তবু তার সকল কথাই বলা চাই ! বাড়িতে একটি কাকাতুয়া আছে, মিনি তার নাম রেখেছে 'তাতাতুয়া' ! মিনি গরুকে বলে 'গউ', ছাগলকে বলে 'থাগল', শেয়ালকে বলে 'থেয়াল' ! আর কত বলব ? তার সকল কথাই এই রকমের। মিনির মেজ বোনের নাম রানী। ঐ দেখ, মিনি, রানী ও বেলা এই তিন জনে কেমন আমাদের দিকে চেয়ে রয়েছে।





# খোকাবাবুর নাওয়া

আমি কেমন আপনি নাইতে পারি। মণি পারে না, টুনিও পারে না। তারা কেবল কাঁদে আর বলে, "আমলা গায়ে দল দেবো না"। হা হা, তারা জলকে 'দল' বলে।

ছেলেমানুষ কি না তাই! আমি একদিনও কাঁদি না। যারা কাঁদে, তাদের কেউ ভালবাসে না। নাওয়া হ'য়ে গেলে, আমি মায়ের কোলে ব'সে ভাত খাবো; তারপর ঘুমুবো! তোমরা ঘুমুবে?



# ঘোড়ায় চড়া



দাদা, তুমি ঘোড়া হয়েছ ? আমি চ'ড়বো ?
দিদি আমায় চড়িয়ে দেও না ? দিয়েছ ? চল্, হেট্
হেট্, জল্দি চল্ জল্দি চল্ ; সামনেওয়ালা ভাগো ।

# ফুলের বন



ধন ধন ধন,
বাড়িতে ফুলের বন !
এ ধন যার ঘরে নাই,
তার কিসের জীবন ।
তারা কিসের গরব করে ?
আগুনে পুড়ে কেন না মরে ?



## বাপ ধন

বাপ ধন-ধন-ধনা !
পুঁথি হাতে পড়বে মানিক,
দুলবে কানে সোনা—
আমার বাপ ধন-ধন-ধনা ।

## তুতু

আয় আয় তু তু,
খেতে দেবো দুদু !
লেজটি তুলে
নাচবি সুখে,
হাসবে সোনার খুকু !





# খোকার নাচন

আয় রে আয় টিয়ে
নায়ে ভরা দিয়ে !
না' নিয়ে গেল বোয়াল মাছে,
তা দেখে দেখে ভোঁদড় নাচে !
ওরে ভোঁদড় ফিরে চা,
খোকার নাচন দেখে যা !

# মামার বাড়ি



মামাদের দরজায়
বাঘা থাকে এক ;
তেড়ে নাহি আসে, নাহি
করে ভেক্ ভেক্ !



মামাদের পুকুরেতে
আছে বড় রুই ;
পশু আর মাছে মিলে
একে একে দুই ।



মামাদের বাগানেতে
চরিছে হরিণ ;
দুই পশু, এক মাছ—
দু'য়ে একে তিন ।



মামাদের রাঙা গরু
কিবা রূপ তার ;
তিন পশু, এক মাছ—
তিনে একে চার ।



মামাদের বানরের
কি মজার নাচ ;
চারি পশু, এক মাছ—
চারে একে পাঁচ ।



মামাদের সাদা ভেড়া
উঠানেতে রয় ;
পাঁচ পশু, এক মাছ—
পাঁচে একে ছয় ।



মামাদের খরগোস
চাটে এসে হাত ;
ছয় পশু, এক মাছ—
ছয়ে একে সাত ।



মামাদের পোষা মেনী
যেন বড়লাট !
সাত পশু, এক মাছ—
সাতে একে আট ।





মামাদের রাজহাঁস
পুকুরেতে রয়,
পশু, পাখি, মাছে মিলে
আটে একে নয়।

মামাদের চাকরের
হয়েছে বয়স,
সবে তারে ভালবাসে
নয়ে একে দশ।

## দশটি ছেলে



হারাধনের দশটি ছেলে
ঘোরে পাড়াময়,
একটি কোথা হারিয়ে গেল
রইল বাকি নয়।



হারাধনের ছয়টি ছেলে
চ'ড়তে গেল গাছ,
একটি ম'ল পিছলে প'ড়ে
রইল বাকি পাঁচ ।



হারাধনের পাঁচটি ছেলে
গেল বনের ধার,
একটি গেল বাঘের পেটে,
রইল বাকি চার ।



হারাধনের চারটি ছেলে
নাচে ধিন্ ধিন্,
একটি ম'ল আছাড় খেয়ে
রইল বাকি তিন ।



হারাধনের নয়টি ছেলে
কাটতে গেল কাঠ,
একটি কেটে দু'খান হল
রইল বাকি আট।



হারাধনের আটটি ছেলে
বসলো খেতে ভাত,
একটির পেট ফেটে গেল
রইল বাকি সাত।



হারাধনের সাতটি ছেলে
গেল জলাশয়,
একটি সেথা ডুবে ম'ল
রইল বাকি ছয়।



হারাধনের তিনটি ছেলে
ধ'রতে গেল রুই,
একটি খেলে বোয়াল মাছে
রইল বাকি দুই ।



হারাধনের দুইটি ছেলে
মারতে গেল ভেক,
একটি ম'ল সাপের বিষে
রইল বাকি এক ।



হারাধনের একটি ছেলে
কাঁদে ভেউ ভেউ,
মনের দুঃখে বনে গেল
রইল না আর কেউ ।

# হাসিখুসি

২য় ভাগ

ছোটদের মনমাতানো
রঙে ও ছবিতে
আরও সুন্দর আরও ঝকমকে

215

যোগীন্দ্রনাথ সরকার প্রণীত

## জানোয়ারের কাণ্ড



ছড়া ও ছবিতে ঝলমলে
ছোট্টদের আর একটি বিখ্যাত বই



সুকুমার রায় প্রণীত

## আবোল তাবোল